الطریق الی الاردیہ

(এসো উর্দূ শিখি)

ناشر

شعبۂ نشر و اشاعت

مدرسۃ المدینہ

حضرت پور، کرانی گنج، ڈھاکہ



پہلی اشاعت

ذی قعدہ ۱۴۳۳ ہجری

ستمبر ۲۰۱۲ عیسوی

ہدیہ : ایک سو ٹاکا

بسم الله الرحمن الرحيم

# الطريق إلى الأردية

## (এসো উর্দু শিখি)

أبو طاهر المصباح

ناشر

شعبۂ نشر و اشاعت

مدرسۃ المدینہ

حضرت پور، کرانی گنج، ڈھاکہ

## اہداء

ان کے نام جن کے قدموں تلے میری جنت ہے،

جن کے بارے میں ارشاد ربانی ہے:

حملته أمه كرها و وضعته كرها.

مؤلف

# محتویات

# দু'টি কথা

আলহামদু লিল্লাহ, ছুম্মা আলহামদু লিল্লাহ, অনেক বিলম্বে হলেও الطریق الی الاردیہ (এসো উর্দূ শিখি) কিতাবটির প্রথম খণ্ড এখন আত্মপ্রকাশ করছে। এটি মাদানী নেছাবের উর্দূভাষা শিক্ষার প্রথম পাঠ্যপুস্তক। পরবর্তী পর্যায়ে এ কিতাবের দ্বিতীয় ও তৃতীয় খণ্ড এবং উচ্চতর স্তরের আরো দুটি কিতাব আত্মপ্রকাশ করবে ইনশাআল্লাহ। আমার জীবন এখন যে কঠিন ও জটিল পরিস্থিতির মধ্য দিয়ে অতিবাহিত হচ্ছে তাতে এমন একটি 'ছবর-তলব' কাজ আঞ্জাম পাওয়া কিছুতেই সম্ভব ছিলো না। মেহেরবান আল্লাহ তাওফীক দিয়েছেন বলেই সম্ভব হয়েছে। সুতরাং সর্বাবস্থায় সমস্ত প্রশংসা আল্লাহর, শুধু আল্লাহর।

তিনদশকেরও বেশী হবে, যখন আল্লাহ তা'আলা তাঁর এ অধম বান্দাকে আলকোরআনের পাক যবানের প্রথম খিদমতরূপে الطریق الی العربیہ (এসো আরবী শিখি) লেখার তাওফীক দান করেছিলেন, যা অব্যাহত পরিচর্যার মাধ্যমে বর্তমান অবস্থায় এসে পৌঁছেছে এবং তালিবানে ইলমের খিদমতে নিয়োজিত রয়েছে। এমন কাজের যোগ্যতা তখনো আমার ছিলো না, এখনো নেই; তখনো আল্লাহ তা'আলা আপন দয়াগুণে কাজ নিয়েছেন, এখনো নিচ্ছেন। রহমানের রহমতের দুয়ারে আশা করি, বাকি জীবনও অধম বান্দাকে তিনি তাঁর দ্বীনের খিদমতে নিযুক্ত রাখবেন, আমীন।

মাদানী নেছাব সম্পর্কে আমার যা চিন্তাভাবনা এবং কল্পনা ও পরিকল্পনা, আমি খুবই উপলব্ধি করি যে, সেগুলো যত তাড়াতাড়ি সম্ভব কাগজের পাতায়া এসে যাওয়া উচিত। তবে জীবনের সবচে' বড় সত্য এই যে, আমাদের চাওয়া ও পাওয়া দু'টোই পরম সত্তার নিয়ন্ত্রণে। এখন এই যে উপলব্ধি তা তো তাঁরই দান, সুতরাং এটিকে অবলম্বন করেই এখানে প্রাসঙ্গিক কিছু কথা বলতে চাই।

যে কোন নেছাবে তা'লীমের ক্ষেত্রে ভাষাশিক্ষা হচ্ছে অপরিহার্য বিষয়। সুতরাং

নেছাব সম্পর্কে যখন চিন্তাভাবনা করা হয় তখন এ প্রশ্ন অবশ্যই আসে; আসা উচিত যে, আমরা কী কী ভাষা শিখবো, কেন শিখবো এবং কোন্ পর্যায় পর্যন্ত শিখবো? (সর্বোপরি কীভাবে শিখবো?)

অত্যন্ত গুরুত্বপূর্ণ ও মৌলিক প্রশ্ন, কিন্তু সম্ভবত, এপর্যন্ত এটি একটি স্বতন্ত্র বিষয়রূপে আলোচনায় আসেনি। বিচ্ছিন্ন কিছু আলোচনা বা চিন্তাভাবনা হলেও তাতে বিষয়টির গভীরতায় পৌঁছার খুব একটা প্রচেষ্টা ছিলো বলে মনে হয় না। ফলে আমাদের নেছাবে তা'লীমে ভাষাশিক্ষার বিষয়টি এখনো বেশ বিশৃঙ্খল ও অপ্রস্তুত অবস্থায় রয়ে গেছে। এর অীনবার্য ফলও আমাদের তালিবানে ইলমকে ভোগ করতে হচ্ছে। আল্লাহর রহমতে আমার শিক্ষা-জীবন ও শিক্ষক-জীবনের পরিধি একেবারে কম নয়। আমার অভিজ্ঞতা এই যে, তা'লীমের বিভিন্ন ক্ষেত্রে আমাদের তালিবানে ইলমের কিছুটা অর্জন থাকলেও ভাষাশিক্ষার ক্ষেত্রে তাদের দুর্বলতা ও সীমাবদ্ধতা অতি মর্মান্তিক। আর এটা এখন অন্যদের কাছেও গোপন নেই। আত্মপক্ষ সমর্থন করে আমরা অনেক সময় অনেক কথা বলি, কিন্তু যখন কঠিন বাস্তবতার মুখোমুখি হই তখন নিজেদের যুক্তি নিজেদেরই কাছে গ্রহণযোগ্যতা হারিয়ে ফেলে। সুতরাং বিষয়টি নিয়ে স্বতন্ত্রভাবে এবং গভীরতার সঙ্গে চিন্তাভাবনা করা, তারপর বাস্তবমুখী ব্যবস্থা গ্রহণ করা এখন শুধু সময়ের দাবী নয়, অস্তিত্বরক্ষারও দাবী।

প্রথমেই সামনে আসে ভাষানির্বাচনের প্রশ্ন, কোন্ ভাষা শিখবো, বা শিখবো না এবং শিখলে কতদূর শিখবো। এ প্রশ্নের সমাধান রয়েছে আরেকটি জিজ্ঞাসার মধ্যে, তা হলো, কোন ভাষা আমাদের কেন শিখতে হয়?

ভাষা শেখার প্রয়োজন প্রথমত শিক্ষার মাধ্যমরূপে, দ্বিতীয়ত জ্ঞান আহরণের উৎসরূপে এবং তৃতীয়ত কর্মক্ষেত্রের প্রয়োজনরূপে। পৃথিবীর সকল যুগের সকল জ্ঞানী-গুণী বলে আসছেন, মাতৃভাষাই হলো শিক্ষার আদর্শ মাধ্যম। আমাদের মাতৃভাষা হলো বাংলা। সুতরাং স্বাভাবিক কারণেই আমাদের প্রথম কর্তব্য হলো শিক্ষার মাধ্যমরূপে বাংলাভাষা শিক্ষা করা। আর এখানেই আমাদের সামনে একটি জটিল বিষয় এসে দাঁড়ায়।

বাংলা আমাদের মাতৃভাষা, তবে কোন বাংলা? মায়ের মুখ থেকে পাওয়া বাংলা,

নাকি বইয়ের পাতা থেকে শেখা বাংলা? বাস্তবতা তো এটাই যে, আঞ্চলিক এবং অশুদ্ধ বাংলাই হচ্ছে আমাদের মাতৃভাষা, যা কোনভাবেই শিক্ষার মাধ্যম হতে পারে না। শিক্ষার মাধ্যম হলো বইয়ের ভাষা, আর সেটা আমাদের জন্য প্রায় বিদেশী ভাষার মতই অপরিচিত ও আজনবী। তাই অন্যান্য ভাষা যেভাবে সময় ও শ্রম ব্যয় করে চেষ্টা-সাধনার মাধ্যমে শিখি বাংলাভাষাও আমাদের প্রায় সেভাবেই শিখতে হয়। ফলে শিক্ষার মাধ্যমরূপে মাতৃভাষা থেকে যে সুবিধাটা পাওয়ার কথা তা আমরা পাই না। কোনভাবে যদি আমাদের পরবর্তী প্রজন্মের মুখের ভাষায় পরিবর্তন আনা যেতো, অর্থাৎ বইয়ের ভাষাকে যদি মায়ের মুখে তুলে দেয়া যেতো, আর আমাদের শিশুরা মায়ের মুখ থেকে বইয়ের ভাষাটি গ্রহণ করতে পারতো, অর্থাৎ বইয়ের ভাষাই যদি হতো শিশুর মাতৃভাষা তাহলে শিক্ষার ক্ষেত্রে শুরুতেই আমরা অর্ধেক পথ এগিয়ে যেতে পারতাম। বিষয়টির গুরুত্ব ও উপকারিতা উপলব্ধি করে একজন মা (এবং একজন বাবা) যদি তাদের জীবনের শুরু থেকে শুদ্ধ ভাষায় কথা বলার 'মুজাহাদা' করেন এই মহৎ উদ্দেশ্যকে সামনে রেখে যে, শুদ্ধ ভাষা এবং বইয়ের ভাষাই যেন হয় আমার সন্তানের মাতৃভাষা তাহলে শিক্ষার জগতে একটি সফল বিপ্লব খুব সহজেই আসতে পারে। কিন্তু ....!

যদি আত্মপ্রশংসা মনে না করা হয় তাহলে বলতে ইচ্ছে করে, জীবনের শুরুতেই বিষয়টি আমার চিন্তায় ছিলো। জীবনের দীর্ঘ সফরের মাঝপথে জীবনের বিধান রক্ষা করে আল্লাহ যখন আমাকে আমার 'হামসফর' দান করলেন তখন স্বাভাবিকভাবেই দেখি, আমার এবং তাঁর মুখের ভাষা বইয়ের ভাষা নয়। বিষয়টি তাঁর সঙ্গে খুব হামদর্দির সঙ্গে আলোচনা করলাম। আল্লাহর শোকর, তিনি বুঝলেন এবং আমরা একসঙ্গে নতুন সফর শুরু করলাম। চলার পথে কত কিছু হলো! কত কিছু এলো এবং গেলো! তবে সব অবস্থায় তিনি আমার পাশে থাকলেন এবং অবিচল থাকলেন। এখন আমি আমার সন্তানদের মায়ের প্রতি কৃতজ্ঞতা নিবেদন করে বলতে পারি, বইয়ের ভাষাই হচ্ছে তাদের মুখের ভাষা। যে বাংলাভাষায় এ লেখাটি আমি এখন লিখছি, তা আমাকে অনেক সাধনা করে শিখতে হয়েছে, কিন্তু আমার সন্তানেরা এটা তাদের অজান্তেই পেয়ে গেছে তাদের মায়ের মুখ থেকে। এটাই তাদের মাতৃভাষা। আল্লাহ যতটুকু তাওফীক দিয়েছেন তাদের শিক্ষাজীবনে

এর যথেষ্ট সুফল তারা পেয়েছে। এমনকি আমার মেয়েদু'টির ছেলেমেয়েরাও এর সুফল পেতে শুরু করেছে। আমার জীবনের, আলহামদু লিল্লাহ, এটি একটি সুবর্ণ সফলতা, পক্ষান্তরে জীবনের চরম ব্যর্থতা এই যে, আমার অসংখ্য ছাত্রের মধ্যে একজনকেও এ 'বিপ্লবী' চিন্তাটি আমি দিতে পারিনি, এমনকি মাদরাসাতুল মাদীনায়ও না!

খুব বেশী দিন হয়নি, আমার পুরোনো এক ছাত্র তার স্ত্রী-সন্তানকে নিয়ে 'আচমকা' বেড়াতে এলো। ছোট্ট শিশুটি, কী সুন্দর, যেন জান্নাতের বাগান থেকে ঝরা একটি ফুল! মুহূর্তের মধ্যে আমার সঙ্গে একেবারে মিশে গেলো এবং কোল দখল করে বসল, যেন 'দাদার কোল'! আনন্দে উদ্বেলিত হলাম, কিন্তু এরপরই আমাকে হতে হলো বেদনাহত, যখন সে কথা বললো। প্রিয় ছাত্রটিকে আমার বেদনার কথা বললাম। সে শুধু শুনলো, কিছু বললো না।

পেয়ারা হাবীব ছাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, আমলের প্রকৃতি নিয়তের উপর নির্ভর করে। আল্লাহ জানেন, ব্যক্তিগত ধাঁচের একথাগুলো উত্তম নিয়তেই বলেছি, সুতরাং আশা করি, আল্লাহর কাছে উত্তম আজর পাবো।

যাই হোক, শিক্ষার মাধ্যমরূপে শিক্ষাজীবনের শুরুতেই আমাদের মাতৃভাষা বাংলা শিখতে হবে, হয় মায়ের মুখ থেকে না হয় বইয়ের পাতা থেকে, যাতে ভাষাটিকে শিক্ষার মাধ্যমরূপে স্বচ্ছন্দে ব্যবহার করা যায়।

দ্বিতীয়ত আমাদের নেছাবে তা'লীমের মূল বুনিয়াদ হলো কোরআন ও সুন্নাহ, আর কোরআন ও সুন্নাহর ভাষা হলো আরবী। এসূত্রে আরবীভাষার সঙ্গে আমাদের সম্পর্ক হলো বুনিয়াদি সম্পর্ক। সুতরাং এভাষা আমরা শিখবো সর্বোচ্চ গুরুত্বের সঙ্গে, সর্বোচ্চ পর্যায়ে এবং সর্বোচ্চ মানে।

আরবীভাষার পরেই বিশেষ গুরুত্বের সঙ্গে এখানে উর্দূভাষার প্রসঙ্গটিও এসে যায়। কারণ আরবীভাষা যদি হয় কোরআন ও সুন্নাহর ভাষা তাহলে উর্দূভাষা হচ্ছে আধুনিক কালের علوم القرآن والسنة এর ভাষা। সুতরাং উর্দূভাষা শেখা আমাদের কর্তব্য, কোরআন-সুন্নাহর উলূম ও জ্ঞান আহরণের প্রয়োজনে। তবে পার্থক্য এই যে, সেটা হবে একটি নির্দিষ্ট পর্যায় পর্যন্ত। এবিষয়ে পরে আলোচনা আসছে।

তৃতীয়ত কর্মজগতে এবং (দ্বীনী প্রয়োজনে) আধুনিক জ্ঞান-বিজ্ঞান অর্জনের ক্ষেত্রে

ইংরেজীভাষা অনেক আগেই (আমি পছন্দ করি বা না করি) অপরিহার্যতার স্তরে পৌঁছে গেছে। সুতরাং ইংরেজীভাষাও আমাদের শিখতে হবে একটি নির্দিষ্ট পর্যায় পর্যন্ত।

খোলাছা কথা, আমাদের নেছাবে তা'লিমে (স্তরতারতম্যসহ) মোট চারটি ভাষা অধ্যয়নের ব্যবস্থা থাকতে হবে, মাতৃভাষা বাংলা, কোরআন ও সুন্নাহর ভাষা আরবী, علوم القرآن والسنہ এর ভাষা উর্দূ এবং আধুনিক জ্ঞান-বিজ্ঞানের এবং কর্মজগতের প্রয়োজনীয় ভাষা ইংরেজী।

এখানে প্রসঙ্গের দাবী হিসাবে উর্দূভাষা সম্পর্কেই আমাদের আলোচনা সীমাবদ্ধ থাকবে। মানবসমাজে পরিচিত ভাষাগুলোর মধ্যে বয়সের দিক থেকে উর্দূভাষা হচ্ছে সর্বকনিষ্ঠ ভাষা, কিন্তু ভাব ও চিন্তার প্রকাশ এবং হৃদয়ের আবেগ ও অনুভূতি ধারণের ক্ষেত্রে গদ্যে ও কবিতায় উর্দূ হচ্ছে অন্যতম শক্তিশালী ভাষা। এমনকি অনেক প্রাচীন ভাষার চেয়েও উর্দূ এক্ষেত্রে যথেষ্ট এগিয়ে আছে। তাছাড়া শব্দবৈচিত্র, গঠনসৌন্দর্য ও ধ্বনিমাধুর্য-এর দিক থেকেও এর রয়েছে বিশেষ বৈশিষ্ট্য। সর্বোপরি ইসলামী জ্ঞান ও মুসলিম সভ্যতা-সংস্কৃতির ধারক হিসাবে উর্দূভাষার সম্পদভাণ্ডার এতই সমৃদ্ধ যে, যে কোন ভাষার গবেষকসমাজের জন্য উর্দূভাষার পর্যাপ্ত জ্ঞান অর্জন করা ছাড়া উপায় নেই। বিশেষ করে আমাদের উপমহাদেশীয় পরিমণ্ডলে উর্দূভাষাই হচ্ছে ইলমী মহলে ভাব, চিন্তা, মতবিনিময় ও যোগাযোগের প্রায় অপরিহার্য মাধ্যম। একারণেই হিন্দুস্তান ও পাকিস্তানের মত বাংলাদেশের দ্বীনী শিক্ষাব্যবস্থায়ও উর্দূভাষার বিষয়টি যথেষ্ট গুরুত্ব পেয়ে এসেছে; (যদিও কার্যত সেই গুরুত্বের প্রকাশ তেমন করে ঘটেনি বলেই আমার ধারণা।) উপরে বর্ণিত কারণে মাদানী নেছাবেও উর্দূভাষাকে বিশেষ গুরুত্বের সঙ্গে গ্রহণ করা হয়েছে; তবে এক্ষেত্রে আমাদের কিছু নিজস্ব চিন্তাভাবনা রয়েছে। এখানে অতি সংক্ষেপে সেটাই তুলে ধরার চেষ্টা করছি। প্রথমেই আমরা দ্ব্যর্থহীনভাবে বলতে চাই যে, আমাদের নেছাবে তা'লীম ও দ্বীনী শিক্ষাকে কিছুতেই আমরা উর্দূমুখী বা উর্দূনির্ভর করে রাখবো না। শুরু থেকে শেষ পর্যন্ত আমাদের দ্বীনী শিক্ষা হবে মাতৃভাষামুখী এবং আরবীনির্ভর। বাংলা ও আরবী, শুধু এ দু'টি ভাষার মধ্যেই সীমাবদ্ধ থাকবে আমাদের দ্বীনী তা'লীমের নেছাবী কাঠামো। অর্থাৎ উর্দূভাষা

ছাড়াও যেন একজন তালিবে ইলম তার দ্বীনী শিক্ষা শুরু করতে পারে এবং সমাপ্তি-স্তরে উপনীত হতে পারে। সহায়ক ভাষা হিসাবে উর্দূ হবে সম্পূর্ণ আলাদা ও স্বতন্ত্র একটি বিষয়।

দ্বিতীয় কথা হলো, কোন যুক্তিতেই সকল শিক্ষার্থীর জন্য উর্দূকে (একই ভাবে ইংরেজীকে) আমরা বাধ্যতামূল করতে চাই না। মেধার দিক থেকে যারা অগ্রসর এবং বিস্তৃত ইলমচর্চায় আত্মনিয়োগ করতে যারা আগ্রহী তারাই শুধু উর্দূভাষা শিখবে।

পরবর্তী প্রশ্ন হলো, আমাদের ছেলেরা কোন্ স্তর পর্যন্ত উর্দূভাষা শিখবে? উত্তর হলো, মাদানী নেছাবে উর্দূশিক্ষাকে আমরা তিনটি স্তরে ভাগ করবো। প্রথম স্তরের উদ্দেশ্য হবে মানসম্মত উচ্চারণে পড়তে পারা ও বুঝতে পারা। এ পর্যায়ে কাওয়াইদ ও তাযকীর-তানীছসম্পর্কিত জ্ঞানের বিশেষ প্রয়োজন নেই। (বিষয়টি অনুশীলন ছাড়া নিছক প্রসঙ্গত আলোচনায় আসতে পারে, যাতে বোঝাটা মোটামুটি বাছীরাতের সঙ্গে হয়।) এ পর্যায়ের নেছাব হবে প্রতিদিন ৬০ মিনিটের একঘণ্টা করে তিন পর্ব, বা দেড় বছর।

দ্বিতীয় স্তরটি হলো সপ্তাহে চারদিন ৬০ মিনিটের একঘণ্টা করে তিন পর্ব, বা দেড়বছর। এ স্তরের উদ্দেশ্য হবে বিশুদ্ধ উর্দূ বলতে পারা ও লিখতে পারা। প্রথম স্তরে যারা ভালোভাবে উত্তীর্ণ হবে তারা দ্বিতীয় স্তরে অধ্যয়নের সুযোগ লাভ করবে। এ স্তরে ব্যাকরণচর্চা ও অনুশীলন হবে বাধ্যতামূলক।

তৃতীয় স্তরটি হবে সপ্তাহে তিনদিন ৬০ মিনিটের একঘণ্টা করে চারপর্ব বা দু'বছর। দ্বিতীয় স্তর থেকে যারা ভালোভাবে উত্তীর্ণ হবে তারা এই সর্বোচ্চ স্তরে অধ্যয়নের সুযোগ লাভ করবে। উর্দূভাষা ও সাহিত্যের সকল শাখায় তারা সম্ভাব্য সর্বোচ্চ জ্ঞান অর্জন করবে (ইনশাআল্লাহ)।

আরেকটি গুরুত্বপূর্ণ প্রশ্ন হলো উর্দূভাষার শিক্ষা আরম্ভ করার কাল নির্ধারণ। আমাদের কাদীম নেছাবে আগে শেখানো হয় উর্দূ (তারপর ফার্সি), তারপর আরবী। আমার মতে যে কোন বিচারেই মাতৃভাষার পর আমাদের প্রথমে শেখা উচিত আরবীভাষা। এর বড় একটি কারণ এই যে, উর্দূ (ও ফার্সি) ভাষার শিক্ষা পরবর্তী পর্যায়ে আরবীভাষা শিক্ষার ক্ষেত্রে কোনভাবেই সহায়কের ভূমিকা পালন করে না।

অর্থাৎ উর্দূ-আরবী দু'টি ভাষাই আমাদের আলাদা করে শিখতে হয়। তাতে সময়, মেধা ও শ্রমের প্রচুর অপচয় ঘটে। পক্ষান্তরে ফারেগ যেহেন নিয়ে আরবীভাষার শিক্ষা শুরু করলে একদিকে যেমন তা সহজ ও দ্রুত হয়, অন্যদিকে পরবর্তী সময়ে উর্দূ শেখার ক্ষেত্রে তা যথেষ্ট সহায়কের ভূমিকা পালন করে। এটা এখন শুধু তাত্ত্বিক চিন্তা নয়, বরং আমাদের বাস্তব অভিজ্ঞতা।

এক্ষেত্রে আমাদের সুচিন্তিত মত এই যে, দ্বিতীয় বর্ষের প্রথম পর্ব পর্যন্ত আরবীভাষার বুনিয়াদ যখন মোটামুটি মযবূত হয়ে আসবে তখন দ্বিতীয় পর্ব থেকে উর্দূশিক্ষা শুরু হবে। এতে খুব অল্প সময়ে উর্দূভাষার প্রাথমিক স্তরের জ্ঞান (অর্থাৎ বিশুদ্ধ উচ্চারণে পড়া ও বোঝা) অর্জিত হয়ে যাবে ইনশাআল্লাহ।

বলাবাহুল্য যে, এই নতুন চিন্তা ও পরিকল্পনার উপযোগী প্রয়োজনীয় নেছাবী কিতাব ও পাঠ্যপুস্তক তৈরী করা ছিলো অতি জরুরি একটি বিষয়। কারণ উর্দূশিক্ষার প্রথম বইরূপে যা কিছু এ পর্যন্ত রচিত হয়েছে তা এ দৃষ্টিকোণ থেকেই রচিত হয়েছে যে, উর্দূই হবে শিক্ষার্থীর প্রথম ভাষা। তাই বর্ণমালা ও বর্ণসংযুক্তির পরিচয়ের উপরই দীর্ঘ সময় ব্যয় করা হয়েছে এবং 'আজ আা, কাল জাা, স্যাও ত্যক গিন'জাতীয় হালকা ও লঘু বাক্য ব্যবহার করা হয়েছে। কিন্তু মাদানী নেছাবে যারা উর্দূ শিখবে তারা যেহেতু আরবীভাষায় মোটামুটি মযবূতি হাছিল করেছে এবং ভাব ও চিন্তামূলক 'আদবী জুমলা' যথেষ্ট পরিমাণে পড়ে এসেছে সেহেতু তাদের জন্য উর্দূশিক্ষার প্রথম বইটি আরো অগ্রসর পর্যায়ের হওয়া ছিলো একান্ত জরুরি। সে আলোকেই আল্লাহর রহমতে الطریق الی الاردیہ (এসো উর্দূ শিখি বইটি) তিনখণ্ডে তৈরীর কাজ চলছে, যার প্রথম খণ্ডটি প্রিয় পাঠক, এখন আপনার সামনে উপস্থিত। এবার বইটি সম্পর্কে কিছু আলোচনা। এটা তো জানা কথা যে, উর্দূভাষায় অতিরিক্ত কিছু বর্ণ আছে যা আরবীতে নেই। পক্ষান্তরে আরবী ভাষার সবক'টি বর্ণ উর্দূতে রয়েছে। তাহলে খুব সহজেই আমরা শুধু আরবীভাষার বর্ণগুলো দিয়ে উর্দূর প্রাথমিক পাঠ গ্রহণ করতে পারি এবং ছোট ছোট প্রচুর বাক্য তৈরী করতে পারি। এপদ্ধতিটি ইনশাআল্লাহ যেমন উপকারী তেমনি কল্যাণকর। আলোচ্য কিতাবের প্রথম অধ্যায়কে পাঁচটি দরসের পরিসরে এভাবেই সাজানো হয়েছে। প্রথম দিকে মোটামুটি ঐ সমস্ত শব্দ ব্যবহার করা হয়েছে যা বাংলায়ও একই অর্থে ব্যবহৃত। ফলে শব্দ ও বাক্যগুলো বোঝা যেমন সহজ হয়েছে তেমনি বাংলা ও উর্দূর উচ্চারণগত পার্থক্যটি আয়ত্ত করা আসান হয়েছে।

দ্বিতীয় অধ্যায়ে প্রথমে উর্দূর নিজস্ব বর্ণগুলো এসেছে এবং তা একসঙ্গে নয়, পর্যায়ক্রমে। অর্থাৎ প্রতিটি হরফের সঙ্গে সেই হরফসম্বলিত বিভিন্ন শব্দ এবং সেই শব্দসম্বলিত বিভিন্ন বাক্য পরিবেশন করা হয়েছে এবং যত্নের সঙ্গে লক্ষ্য রাখা হয়েছে, বাক্যগুলো যেন দ্বীনী, আখলাকী ও ফিকরী চেতনা সৃষ্টিতে সহায়ক হয়। বাংলায় যেহেতু উর্দূ বর্ণগুলোর প্রতিবর্ণ রয়েছে সেহেতু প্রতিটি উর্দূ হরফের সঙ্গে তার বাংলা প্রতিবর্ণটি দেয়া হয়েছে। এক্ষেত্রে বর্ণটির উচ্চারণ বাংলার মত করাকেই আমরা উপযোগী মনে করি। যেমন পে টে চে এর স্থলে বলেছি, প, ট, চ ইত্যাদি। দ্বিতীয় পর্যায়ে এসেছে দোচ্যশমী হা সহযোগে তৈরী যুক্ত ও শক্ত বর্ণগুলো, যা বাংলাভাষার শক্তবর্ণগুলোর সঙ্গে সাদৃশ্যপূর্ণ। যেমন বাংলায় 'ভ', উর্দূতে بھ এখানেও একইভাবে পর্যায়ক্রম অনুসরণ করা হয়েছে।

মোটকথা উর্দূর সম্পূর্ণ বর্ণমালা, ইসম, ফেয়েল, মাছদার ও অন্যান্য ব্যাকরণগত বিষয়গুলো এমনভাবে সাজানো হয়েছে যে, ভাষাশিক্ষার প্রারম্ভ এবং ভাষার মূল প্রাঙ্গণে প্রবেশ করার মধ্যবর্তী সময় যথেষ্ট সংক্ষিপ্ত হয়ে এসেছে এবং মান ও পরিমাণ উভয়দিক থেকে আল্লাহর রহমতে অত্যন্ত সমৃদ্ধ হয়েছে।

বইটি সম্পর্কে আরো কিছু বিষয় আলোচনা করার ছিলো, তবে আশা করি, উপকারিতা ও বৈশিষ্ট্য বোঝার জন্য এতটুকুই যথেষ্ট হবে। আল্লাহ যেন কবুল করেন, আল্লাহ যেন মকবূল করেন, আমীন।

নিঃসঙ্কোচে স্বীকার করি, উর্দূ আমি কম জানি; এত কম যে, ভাষা শেখার বই লিখতে যাওয়া রীতিমত ঝুঁকিপূর্ণ; তবু সাহস করেছি প্রয়োজনের তাগিদে। তাছাড়া আমার উস্তাযে মুহতারাম হযরত মাওলানা সুলতান যাওক নদভী ছাহেব হলেন আমাদের দেশে উর্দূভাষার 'মাননীয়' ব্যক্তি। আমার আশা ছিলো বইটি তিনি দেখে দেবেন, আর তখন ইনশাআল্লাহ মানবীয় সাধ্যের ভিতরে তা ত্রুটিমুক্ত হয়ে যাবে। সফর আমার জন্য কত কঠিন তা কাছের মানুষেরা 'কিছুটা' জানে। কিন্তু এ উদ্দেশ্যে আমি সফর করে হুযূরের খিদমতে হাযির হয়েছি, আর আল্লাহর শোকর তিনি সব জরুরি ব্যস্ততা স্থগিত করে এবং স্বাস্থ্যগত অক্ষমতা উপেক্ষা করে বইটি দেখেছেন এবং প্রয়োজনীয় সংশোধন করেছেন, এমনকি কিছু کلمات دعائیہ লিখে দিয়েছেন যা আমি নিজের কাছে সংরক্ষণ করে রেখেছি।

আরেকটি কথা, বাংলাভাষার বানানে এখনো পর্যন্ত অনেক বিশৃঙ্খলা থাকলেও উর্দুতে শুরু থেকেই তা যথেষ্ট সুশৃঙ্খল। তাই বাংলার বানানে যেখানে 'শত মুনি

শত মত' সেখানে উর্দূ-বানানে বলতে গেলে কোন ভিন্নমত নেই। শুধু যুক্ত ও বিযুক্তরূপে লেখার ক্ষেত্রে সময়ের ধারায় একটা পরিবর্তন এসেছে। শুরুতে অর্থগতভাবে নিকট সম্পর্কের শব্দ ও হরফগুলো যুক্তরূপে লেখা হতো, যেমন اسکو، تمکو এমনকি অর্থ-নৈকট্য নেই, এমন ক্ষেত্রেও যুক্তরূপে লেখার প্রচলন ছিলো, পক্ষান্তরে বর্তমানে প্রতিটি শব্দ ও হরফ বিযুক্তরূপে লেখার প্রচলন শুরু হয়েছে এবং তা সর্বসম্মত অবস্থান লাভ করেছে। এখন লেখা হয় اس کو، تم کو ইত্যাদি। এমনকি যেগুলো যুক্তরূপে লেখাই স্বাভাবিক ছিলো সেগুলোও বিযুক্তরূপেই লেখা হচ্ছে। যেমন পূর্বের کریگا এখন লেখা হচ্ছে کرےگا

যুক্ত ও বিযুক্তরূপে লেখার বিষয়ে কিছু কিছু ক্ষেত্রে এখন কিছুটা বিশৃঙ্খলা এমনকি উর্দূ অভিধানগুলোতেও দেখা যায়। যেমন একই অভিধানে کمزور এবং کم زور লেখা হচ্ছে। আলোচ্য কিতাবে বিযুক্তরূপে লেখা হয়েছে। کامیاب کمزور، خوبصورت خوشبو ইত্যাদি শব্দগুলোর ক্ষেত্রে আমার হুযূরের পছন্দ হলো একসঙ্গে লেখা; তাই শব্দগুলো যেখানে প্রথমে এসেছে সেখানে বন্ধনীতে যুক্তরূপে দেয়া হয়েছে।

মোটকথা কিতাবটি হুযুর দেখে দিয়েছেন এবং সন্তুষ্টি প্রকাশ করেছেন বলেই এখন তা প্রকাশের উদ্যোগ নিতে পেরেছি। তবে বিষয়ের প্রাজ্ঞ ব্যক্তি যারা তারাও কখনো লেখার নির্ভুলতা দাবী করেন না; আমাদের কথা তো বলাই বাহুল্য। সুতরাং সবিনয় নিবেদন, যদি কোন ভুলত্রুটি নযরে আসে, আর আমাকে অবগত করা হয় তাহলে আন্তরিকভাবে কৃতজ্ঞ হবো।

আল্লাহ তাআলা সকলকে এবং খাছ করে আমার আসাতেযায়ে কেরামকে এবং আরো খাছ করে উসতাযে মুহতারাম সুলতান যাওক ছাহেবকে উত্তম থেকে উত্তম বিনিময় দান করুন, আমীন।

ইতি

আবু তাহের মিছবাহ

মাদরাসাতুল মাদীনাহ

হযরতপুর, কেরাণীগঞ্জ, ঢাকা

৭/১১/৩৩ হিঃ

# الباب الأول

## উর্দূতে ব্যবহৃত আরবী হরফ দ্বারা তৈরী শব্দ ও বাক্য

# الدرس الأول

## উচ্চারণ প্রসঙ্গ

যে কোন ভাষার ক্ষেত্রে শব্দের বিশুদ্ধ উচ্চারণ এবং সুন্দর আবৃত্তি একটি গুরুত্বপূর্ণ বিষয়। উর্দূভাষার ক্ষেত্রেও একই কথা।

উচ্চারণ ও আবৃত্তি শেখার সর্বোত্তম উপায় হলো উস্তাদের কাছে শুনে শুনে এবং মশক করে করে বিষয়টি আয়ত্ত করা।

উর্দূভাষায় শব্দের উচ্চারণের ক্ষেত্রে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই যে, বেশ কিছু শব্দ বাংলায় ও উর্দূতে একই অর্থে বা ভিন্ন অর্থে ব্যবহৃত হয়, কিন্তু উভয় ভাষায় শব্দগুলোর উচ্চারণ এক নয়। এখানে আমরা এধরণের কিছু শব্দ সম্পর্কে আলোচনা করছি।

(ক) মসজিদ ও মাদরাসা বাংলা-উর্দূ উভয় ভাষার শব্দ। বাংলায় 'মমতা ও মসজিদ'-এর 'ম' উচ্চারণে অভিন্ন, আবার মা ও মাদরাসা'র উচ্চারণ এক, কিন্তু উর্দূতে মা ও ম কোনটাই সঠিক নয়, বরং মা ও ম-এর মাঝখানে مِیم এর ফাতহাকে একটু 'তেরছা' করে مسجد (ম্যসজিদ) এবং مدرسہ (ম্যদরাসা)। তাছাড়া বাংলায় শব্দদুটির س কে সাধারণত ش রূপে উচ্চারণ করা হয়। কিন্তু উর্দূতে س এর উচ্চারণ অক্ষুণ্ন থাকে।

(খ) কলম- এর উচ্চারণেও যথেষ্ট পার্থক্য রয়েছে। বাংলায় কলম' আকার ছাড়া, আবার 'আবুল কালাম' আকারসহ, পক্ষান্তরে উর্দূতে قلم এর উচ্চারণ কলম নয়, কালামও নয়, বরং ক ও কা এবং ল ও লা এর মাঝখানে একটু তেরছা করে قلم (ক্যল্যম)।

তাছাড়া বাংলায় قلم কে کلم বলা হয়, আরবীর মত উর্দূতে ک ও ق

আলাদা দু'টি বর্ণ, বাংলায় আছে শুধু 'ক', এটি বাংলা বর্ণমালার একটি সীমাবদ্ধতা।

(গ) کمرہ বাংলায়ও কামরা, তবে বাংলা উচ্চারণে কামরা ও কামরাঙ্গা এক। কিন্তু উর্দূ উচ্চারণে পুরোপুরি 'কা' নয়, বরং ফাতহাকে একটু নামিয়ে এনে 'ক্যমরা'।

উর্দূ ও বাংলা উচ্চারণে আরেকটি বড় পার্থক্য হল টান, বাংলায় সাধারণত টান নেই, উর্দূ উচ্চারণে টান আছে এবং টান বাদ যাওয়া খুব দোষের, যেমন–

(ক) বাংলা কিতাবের ত-আকারে টান নেই, কিন্তু উর্দূ کتاب এর ت ও الف- এ টান আছে এবং টান ছাড়া کتب উচ্চারণ দোষের।

(খ) বাংলা ال م ر এবং উর্দূ ال ما ا ری সম্পর্কে একই কথা।

(গ) আমরা সবাই মিসওয়াক করি, মিসওয়াকের বাংলা উচ্চারণ যদি উর্দূ হরফে লিখি তাহলে হবে م س وک পক্ষান্তরে উর্দূ উচ্চারণ হল م س وا ک শুধু একটি টানের পার্থক্য।

(ঘ) বাংলা ا ن ر - ام এবং উর্দূ ا ن ا ر - آم এর মধ্যেও শুধু টানের পার্থক্য।

'টান-বেটানে' ফলের স্বাদে হয়ত বেশকম হবে না, কিন্তু ভাষার উচ্চারণ-সৌন্দর্য অনেকখানি ব্যহত হবে। বাদামের ক্ষেত্রেও একই কথা, আমরা টান ছাড়া ب دم খাই, উর্দূওয়ালারা একটু টেনে ب ادام খায়।

(ঙ) তীর একটি প্রাচীন অস্ত্র। বাংলায় ত-দীর্ঘ ঈকার এবং উর্দূতে تی, তবে বাংলায় টান কম, উর্দূতে টান বেশী।

কামান ও کمان এর মধ্যে অর্থগত পার্থক্য আছে, আমাদের ک م ن থেকে গোলা নিক্ষেপ করা হয়, ওদের کمان থেকে নিক্ষেপ করা হয় তীর।

کمان এর বাংলা হচ্ছে ধনুক, আর কামানের উর্দূ হচ্ছে توپ আমরাও অবশ্য তোপ্ধ্বনি করি, তবে টানের পার্থক্য আছে।

(চ) বাংলা তলোয়ার এবং উর্দূ تلوار - এ তিনটি পার্থক্য। প্রথমত ত ও ت এর উচ্চারণ, দ্বিতীয়ত ল-ওকার ও لام ساکن তৃতীয়ত الف এর টান। تلوار এর উচ্চারণ এরূপ– 'ত্যলওয়্যার'।

(ছ) বাংলায় বাতাসা ও বাতির 'বা'- এক, উর্দূতে বা ও ব- এর মাঝখানে একটু তেরছা করে بتّی (ব্যত্তী) (বাংলা বাতি একটি ত এবং টান নেই; উর্দূতে ত+ত সংযুক্ত এবং টান ی + ت + ت + ب

(জ) বাংলা বন্দুকে বন্দরের 'ব', এবং টান নেই, উর্দূতে বান ও বন এর মাঝখানে بندوق (ব্যন্দূক) দীর্ঘ উকারের টান।

একটি জরুরী বিষয়, مدرسہ এর ہ উচ্চারণে আসে না, বাংলায় 'মাদরাসা' উচ্চারণে যেমন 'হ' নেই, লেখায়ও নেই। উর্দূতে লেখায় ہ আছে, উচ্চারণে নেই। مدرسہ এর উচ্চারণগত রূপ এই– مدرس তদ্রূপ راستہ এর উচ্চারণ راست এবং دروازہ এর উচ্চারণ درواز

মোটামুটি এই দু'একটি কথা মনে রাখলে আমাদের উর্দূ উচ্চারণ ইনশাআল্লাহ সুন্দর হতে পারে।

# الدرس الثانى

کتاب - قلم - دوات - کرسی - مسجد - مدرسہ -

کمرہ - حجرہ - دروازہ - الماری - بتی .

بندوق - تیر - تلوار - کمان .

آم - انار - تربوز (তরমুজ) خربوزہ (বাঙ্গি) بادام .

☆ ☆ ☆

ی + ہ = یہ      উচ্চারণ– 'য়ে'; ہ বর্ণটি উচ্চারণে নেই

یہ < هذا – هذه / هذا الـ... هذه الـ...      অর্থ, আরবীতে

و + ہ = وہ      উচ্চারণ ৱো (দুই ঠোঁট না লাগিয়ে গোল করে)

وہ < ذلك – تلك / ذلك الـ.. تلك الـ...      অর্থ, আরবীতে

---

دوات আরবীতে গোলতা দিয়ে, উর্দূতে লম্বা ت দিয়ে, আরবীতে যা গোলতা দিয়ে, উর্দূতে সাধারণত তা লম্বা ت দিয়ে।

যেমন– زيارة - زيارت . عبادة - عبادت .

লেখায় ہ এর অন্য রূপ ঃ

ہ + ا = ہا উচ্চারণ, হ্যা (টানসহ)

ہ + ی = ہی হী (টানসহ)

ہ + و = ہو উচ্চারণ দু'প্রকার

(ক) হো (ওকার টানসহ)

(খ) হূ (দীর্ঘ ঊকার)

ہ যুক্ত শব্দের নমুনা

ہار (গলার) হার ہار جیت (হারজিত, জয়পরাজয়)

(বাংলা উচ্চারণে টান নেই, উর্দূতে ہ এর পরে এবং جی এর পরে টান আছে, 'হ্যার-জীত')

شاہی دربار (শাহী দরবার)

(বাংলা উচ্চারণে টান নেই, উদূ উচ্চারণ এই- 'শ্যাহী দ্যরব্যার')

کہو (বলো) উচ্চারণ- ক্যহো, ওকারে টান।

لہو (লহু, রক্ত) (বাংলায় টান নেই, উর্দূতে দীর্ঘ ঊকারের টান, ল্যহূ)

ہ + ر = ہر (প্রতিটি, প্রত্যেক)

(উচ্চারণ, 'হ্যর' (হারবাল বা হরতাল নয়; বরং এ দু'য়ের মাঝখানে ہ কে একটু তেরছা করে- ہر بار 'হ্যরব্যার' প্রতিবার, প্রত্যেক বার)

ہر روز (প্রতিদিন)

(বাংলায় বলে, ওদের দু'জনে 'হর রোজ' ঝগড়া লেগেই আছে। উর্দূতে 'হর' নয়, হ্যর; 'রোজ' নয়, 'রোায')

ہر دن - ہر رات - ہر صبح - ہر شام . (প্রতি সন্ধ্যা)

ہ+ف+ت+ہ = ہفتہ (উচ্চারণ, হ্যফতা, ہ বর্ণটি উচ্চারণে নেই)

م+ہ+ی+ن+ہ = مہینہ (উচ্চারণ, ম্যহীনা,)

ہر ہفتہ প্রতি সপ্তাহ ہر مہینہ প্রতি মাস ہر سال প্রতি বছর

ہے উচ্চারণ, হ্যায়, অর্থ, আছে

(اقرء مع النطق الفصيح وافهم جيدا)

*নির্ভুল উচ্চারণে পড়ো এবং ভালোভাবে বোঝো।*

| | | | |
|---|---|---|---|
| یہ مسجد ہے | هذا مسجد | وہ مسجد ہے | ذلك مسجد |
| یہ مدرسہ ہے | هذه مدرسة | وہ مدرسہ ہے | تلك مدرسة |

(আরবী ও বাংলায় ہے এর পরিবর্তে কোন শব্দ নেই)

یہ کتاب ہے، وہ قلم ہے، یہ کمرہ ہے، وہ دروازہ ہے، یہ بندوق ہے، یہ تلوار ہے، یہ کرسی ہے، وہ الماری ہے، یہ تربوز ہے، وہ خربوزہ ہے. وہ آم ہے، یہ انار ہے.

## اور (এবং - ও)

(উচ্চারণ, 'অ্যওর' ও এর মধ্যে মুখ কিছুটা গোল করে একটু টান)

مسجد اور مدرسہ - مسجد و مدرسة

مسجد اور مدرسہ - مدرسہ اور مسجد - کتاب اور قلم - قلم اور کاغذ - قلم اور دوات - کمرہ اور دروازہ - بندوق اور تلوار - تیر اور کمان - تیر اور تلوار - آم اور انار - تربوز اور خربوزہ .

☆☆☆

یہ مسجد ہے اور وہ مدرسہ ہے - هذا مسجد و تلك مدرسة

یہ مدرسہ ہے اور وہ مسجد ہے، یہ کتاب ہے اور وہ قلم ہے، وہ قلم ہے اور یہ کاغذ ہے. یہ الماری ہے اور وہ کرسی ہے. یہ کمرہ ہے اور وہ دروازہ ہے.

وہ بندوق ہے اور یہ تلوار ہے. یہ تیر ہے اور وہ کمان ہے.

یہ آم ہے اور وہ آنار ہے. وہ تربوز ہے اور یہ خربوزہ ہے.

ইচ্ছা করলে দ্বিতীয় ہے টি বাদ দেয়া যায়। যেমন–

یہ مسجد ہے اور وہ مدرسہ - وہ کتاب ہے اور یہ قلم - یہ بندوق ہے اور وہ تلوار - یہ آم ہے اور وہ آنار. یہ تربوز ہے اور وہ خربوزہ . وہ انار ہے اور یہ آم.

کیا ہے (ما ؟) উচ্চারণ, কেয়া হ্যায়?

یہ کیا ہے؟ (ما هذا ؟)

প্রশ্ন ও উত্তর

یہ کیا ہے؟ یہ کتاب ہے.

وہ کیا ہے؟ وہ قلم ہے.

یہ کیا ہے اور وہ کیا ہے؟ یہ کتاب ہے اور وہ قلم ہے.

وہ کیا ہے اور یہ کیا ہے؟ وہ قلم ہے اور یہ کتاب ہے.

یہ کیا ہے؟ یہ مسجد ہے.

وہ کیا ہے؟ وہ مدرسہ ہے.

یہ کیا ہے اور وہ کیا ہے؟ یہ مسجد ہے اور وہ مدرسہ ہے.

وہ کیا ہے؟ وہ بندوق ہے.

یہ کیا ہے؟ یہ تلوار ہے.

وہ کیا ہے اور یہ کیا ہے؟ وہ بندوق ہے اور یہ تلوار ہے.

یہ کیا ہے؟ یہ آم ہے.

وہ کیا ہے؟ وہ تربوز ہے.

# الدرس الثالث

خوب صورت (خُوبصورت) (খুবসুরত, সুন্দর)

(বাংলা উচ্চারণে কোন টান নেই, উর্দূতে প্রথম و এ ওকারের টান, দ্বিতীয় و এ দীর্ঘ ঊকারের টান, খোবছূর‍্যাত)

عمدہ - مشہور - مضبوط - کم زور (کمزور) - کشادہ (প্রশস্ত)

উর্দূ ও বাংলায় ছিফাত আগে, মওছূফ পরে, যেমন–

خوب صورت مسجد সুন্দর মসজিদ مسجد جميل

مشہور شہر প্রসিদ্ধ শহর مدينة مشهورة

مضبوط دیوار - کم زور دیوار - کشادہ کمرہ - کشادہ راستہ - عمدہ کتاب - عمدہ قلم۔

یہ خوب صورت مسجد ہے هذا مسجد جميل

وہ مشہور شہر ہے تلك مدينة مشهورة

یہ خوب صورت کتاب ہے، وہ خوب صورت قلم ہے - یہ مضبوط دیوار

ہے، وہ کم زور دیوار ہے - وہ کشادہ راستہ ہے، یہ کشادہ کمرہ ہے -
یہ عمدہ قلم ہے، وہ عمدہ کاغذ ہے - یہ مضبوط تلوار ہے - یہ آسان
بات ہے، یہ آسان کام ہے، وہ آسان سبق ہے، وہ آسان لفظ ہے.

## یہ এবং وہ এর দ্বিতীয় অর্থ

یہ هذا الـ... هذه الـ...

وہ ذلك الـ... تلك الـ...

| | |
|---|---|
| یہ کتاب خوب صورت ہے | هذا الكتاب جميل |
| وہ قلم خوب صورت ہے. | ذلك القلم جميل. |
| یہ مدرسہ مشہور ہے. | هذه المدرسة مشهورة |
| وہ شہر مشہور ہے. | تلك المدينة مشهورة |

یہ مدرسہ مشہور ہے، یہ مدرسہ بہت مشہور ہے، یہ مدرسہ بہت ہی مشہور
ہے. وہ راستہ کشادہ ہے، وہ راستہ بہت کشادہ ہے، وہ راستہ بہت ہی
کشادہ ہے. یہ دیوار مضبوط ہے اور وہ دیوار کم زور ہے، یہ دیوار

---

سبق ও درس দু'টোই উর্দূতে ব্যবহৃত হয়। بہت বাংলায় বহুত, উর্দূতে ব্যহুত
بہت খুব, অনেক بہت ہی খুবই

بہت مضبوط ہے اور وہ دیوار بہت کم زور ہے .

ইচ্ছা করলে দ্বিতীয় ہے টি বাদ দিয়ে বলা যায়, যেমন–

یہ دیوار مضبوط ہے اور وہ دیوار کم زور .

☆☆☆

یہ شہر ہے ، یہ بہت خوب صورت شہر ہے ، یہ شہر بہت خوب صورت ہے .

یہ کتاب ہے ، یہ بہت مفید کتاب ہے ، یہ کتاب بہت مفید ہے ، وہ کاغذ ہے ، وہ بہت عمدہ کاغذ ہے ، وہ کاغذ بہت عمدہ ہے ، یہ بہت خوب صورت منظر ہے ، یہ منظر بہت خوب صورت ہے .

یہ آسان کام ہے ، یہ کام بہت آسان ہے ، وہ آسان درس ہے ، وہ درس بہت آسان ہے .

یہ کام بہت مشکل ہے ، یہ بہت مشکل کام ہے ، یہ کام بہت مشکل ہے اور وہ کام بہت آسان .

# الدرس الرابع

کون (?কে) (উচ্চারণ, কৌওন– একটু বাঁকানো টানসহ)

هذه كلمة استفهام، معناها: من؟

مرد (رجل) عورت (امرأة)

عقل مند (عاقل) طاقت ور (قوي)

دولت مند (غني) کسان، کاشت کار (فلاح)

شریف مرد - شریف عورت - امانت دار شخص - امانت دار عورت - امانت دار تاجر - عقل مند انسان - عقل مند عورت - دولت مند انسان - دولت مند عورت - مزدور - غریب مزدور - غریب عورت - غریب کسان - طاقت ور بادشاہ - بہادر مرد - بہادر عورت - بہادر مجاہد.

یہ مشہور واعظ ہے- وہ رحم دل انسان ہے، یہ رحم دل عورت ہے.

---

(বাংলা উচ্চারণে শহর, উর্দূ উচ্চারণে 'শ্যহ্যর', অর্থাৎ شَ ও ہَ দু'টোই একটু তেরছা করে)

یہ کون ہے؟ یہ راشد ہے/ یہ فاطمہ ہے.
وہ کون ہے؟ وہ خالد ہے/ وہ عائشہ ہے.
یہ کون ہے اور وہ کون ہے؟ یہ راشد ہے اور وہ خالد ہے. یہ فاطمہ ہے اور وہ عائشہ ہے.

خالد امانت دار تاجر ہے، وہ بہت مشہور تاجر ہے، وہ بہت دولت مند شخص ہے. فاطمہ شریف عورت ہے، وہ بہت دولت مند عورت ہے.
محمود غریب مزدور ہے، وہ امانت دار اور محنتی ہے. یہ شخص بہت وفادار خادم ہے/ نوکر ہے. وہ عورت بہت وفادار خادمہ/ نوکرانی ہے. طارق بہت بہادر مرد ہے.
یہ تاجر بہت ہی امانت دار ہے، یہ شخص بہت عقل مند اور شریف ہے.
یہ مجاہد ہے، یہ مجاہد بہت طاقت ور اور بہادر ہے.
یہ کسان ہے، یہ غریب کسان ہے، یہ کسان بہت ہی غریب ہے.
یہ بشیر ہے، یہ مسلم ہے، وہ رتن کمار ہے، وہ کافر ہے، ہندو ہے، بشیر مسلم ہے اور رتن کمار ہندو ہے.

## الدرس الخامس

### کا، کی (هذه علامة الإضافة فی الأردية)

| | | |
|---|---|---|
| اللہ کا کلام | আল্লাহর কালাম | (كلام الله) |
| اللہ کی کتاب | আল্লাহর কিতাব | (كتاب الله) |

উর্দূ ও বাংলায় مضاف الیہ পরে এবং مضاف আগে আসে।

اللہ کا کلام ، اللہ کی کتاب ، اللہ کا بندہ ، اللہ کی بندی ، اللہ کی عبادت ، رسول کی اطاعت ، رسول کی محبت ، رسول کا کلام ، رسول کی حدیث ، شریعت کا حکم .

شہر کا مدرسہ ، شہر کی مسجد ، مسجد کا راستہ ، مسجد کا دروازہ ، مسجد کی محراب .

راشد کا خالو ، راشد کی خالہ ، فاطمہ کا خالو ، فاطمہ کی خالہ ، خالد کی بیوی ، عائشہ کا شوہر .

قرآن اللہ کا کلام ہے ، اللہ کا کلام بہت آسان ہے . رسول کی اطاعت

---

دوست ও دشمن শব্দদু'টি مذکر ও مؤنث দু'টোই হতে পারে, ক্ষেত্র হিসাবে; অর্থাৎ مؤنث এর ক্ষেত্রে مؤنث এবং مذکر এর ক্ষেত্রে مذکر , যেমন উপরে দেখো। مذکر এর পূর্বে کا এবং مؤنث এর পূর্বে کی সুতরাং আলামত দেখে বুঝে নাও উর্দূতে কোন শব্দটি مذکر এবং কোন শব্দটি مؤنث

ضروری ہے . یہ دین کا راستہ ہے اور دین کا راستہ بہت آسان ہے . شیطان انسان کا دشمن ہے، شیطان کا راستہ بربادی کا راستہ ہے اور دین کا راستہ نجات کا راستہ ہے .

یہ مسجد ہے، مسجد کا دروازہ کشادہ ہے، مسجد کی محراب بہت خوب صورت ہے، یہ امام کا حجرہ ہے، امام کا حجرہ بہت کشادہ ہے، یہ راستہ صاف ہے، یہ مسجد کا راستہ ہے، مسجد کا راستہ صاف ہے .

عید کا دن، عید کی رات، یہ عید کی رات ہے، کل عید کا دن ہے . عید کی رات خوشی کی رات ہے، عید کا دن خوشی کا دن ہے، عید کا دن بہت مبارک دن ہے (برکت والا دن ہے)، عید کی رات بہت مبارک رات ہے (برکت والی رات ہے)، یہ عید کا لباس ہے، عید کا لباس بہت خوب صورت ہے .

راشد ماجد کا / فاطمہ کا خالو ہے، عائشہ ماجد کی / زینب کی خالہ ہے، زینب طارق کی بیوی ہے، طارق زینب کا شوہر ہے، خالد بشیر کا دوست ہے، زینب عائشہ کی دوست ہے .

حضرت خالد بن ولید رضی اللہ عنہ کا لقب ہے سیف اللہ، یعنی اللہ کی تلوار .

---

خوش (সন্তুষ্ট, খুশী) واو উচ্চারণে আসবে না, উচ্চারণের মূলরূপ হল, خش তদ্রূপ خوشی এর উচ্চারণ হলো, خشی (সন্তুষ্টি, খুশি)

| | | | |
|---|---|---|---|
| اِس: اِس کا / اِس کی | এর | اُس کا / اُس کی | ওর, তার |
| کس کا / کس کی | কার | جس کا / جس کی | যার |

اس، اس، کس، جس এগুলো مذکر ও مؤنث উভয়ের জন্য।

یہ مشہور مسجد ہے، اس کا دروازہ کشادہ ہے، اس کی محراب بہت خوب صورت ہے. وہ مشہور شہر ہے، اس کا نام مکہ ہے، اس کی آبادی بہت وسیع ہے. یہ کتاب بہت مفید ہے، اس کا نام راہ نجات ہے، راہ نجات بہت مفید اور قیمتی کتاب ہے، اس کی بازاری قیمت بہت کم ہے. وہ شخص کون ہے؟ وہ ماجد ہے، خالد اس کا خالو ہے، فاطمہ اس کی خالہ ہے.

قرآن کس کا کلام ہے؟ قرآن اللہ کا کلام ہے. کس کی اطاعت ضروری ہے؟ اللہ و رسول کی اطاعت ضروری ہے.

یہ کس کا قلم ہے؟ یہ خالد کا / فاطمہ کا قلم ہے. یہ اس کا قلم ہے.

یہ کس کی کتاب ہے؟ یہ بشیر کی / زینب کی کتاب ہے. یہ اس کی کتاب ہے.

یہ کس کا کام ہے؟ یہ اس کا کام ہے / یہ اس کا کام ہے.

یہ کس کی شرارت ہے؟ یہ اس کی شرارت ہے / اس کی شرارت ہے.

---

شرارت (শ্যরারাত) দুষ্টামি, দুষ্কৃতি, মন্দকর্ম, قیمت মূল্য, قیمتی মূল্যবান।

یہ کس کا قلم ہے اور وہ کس کا قلم؟ یہ خالد کا قلم ہے اور وہ فاطمہ کا قلم.
یہ کس کی کتاب ہے اور وہ کس کی کتاب؟ یہ بشیر کی کتاب ہے اور وہ زینب کی کتاب.

اِس شہر کا / کی এই শহরের اُس باغ کا / کی ঐ বাগানের

اس شہر کا نام مکہ ہے، اس شہر کی آبادی بہت زیادہ ہے، مکہ بہت مبارک شہر ہے.
وہ بہت خوب صورت مسجد ہے، اس مسجد کا نام مسجد النور ہے. اس مسجد کی محراب بہت کشادہ اور خوب صورت ہے.
یہ کس کی دکان ہے؟ یہ اس شخص کی دکان ہے، وہ بہت امانت دار تاجر ہے، اس تاجر کا نام راشد ہے، یہ شہر کا بازار ہے اور راشد اس بازار کا تاجر ہے.
یہ بہت شریف عورت ہے، اس عورت کا نام عائشہ ہے، عائشہ اس شخص کی خالہ ہے، اس شخص کا نام ماجد ہے، عائشہ ماجد کی خالہ ہے، عائشہ بشیر کی بہن ہے، وہ ماجد کی خالہ اور بشیر کی بہن ہے.
یہ بہت عمدہ قلم ہے، اس قلم کی قیمت زیادہ ہے اور اس قلم کی قیمت کم ہے. یہ حضرت علی ندویؒ کی کتاب ہے، اس کتاب کا نام 'القراءۃ الراشدۃ' ہے، یہ عربی ادب کی کتاب ہے، یہ بہت مشہور اور مفید

کتاب ہے.

یہ انار کا باغ ہے، اس باغ کا منظر بہت خوب صورت ہے.

مومن کا دل نرم ہے اور کافر کا دل سخت ہے، یہ شخص مومن ہے اور وہ شخص کافر ہے، اس شخص کا دل بہت نرم ہے اور اس شخص کا دل بہت سخت ہے. اس شخص کا نام بشیر ہے اور اس شخص کا نام رتن کمار ہے.

# الدرس السادس

(عدد من أفعال الأمر والنهی التی تعرفها)
(আদেশ ও নিষেধ বাচক কিছু ফেয়েল)

کرو - کہو - سنو - بولو - بتاؤ - سناؤ - آؤ - جاؤ .

('কারো জন্য কিছু করো'- কারো ও করো- এর মাঝখানে হলো کرو এর উচ্চারণ, অর্থাৎ ک কে একটু তেরছা করে 'ক্যরো'- ওকারের টানসহ)

اللہ کی عبادت کرو، رسول کی اطاعت کرو، شیطان کی اطاعت نہ کرو، دشمن کی بات مت سنو، ضد نہ کرو، فخر نہ کرو، حسد نہ کرو، حسد دل کی بیماری ہے، حسد بربادی کا راستہ ہے. صبر کرو، شکر کرو، صبر اور شکر کام یابی کا راستہ ہے.

نماز شریعت کا حکم ہے، نماز اسلام کا مضبوط ستون ہے، یہ نماز کا وقت ہے، اب نماز کا وقت ہے، مسواک کرو، مسواک نبی کی سنت ہے،

---

آؤ এখানে واو এর উপরের হামযা উচ্চারণে আসে না। উচ্চারণ, 'আাও'

حرف النہی হচ্ছে مت ও نہ

کام یاب (کامیاب) সফল   کام یابی (کامیابی) সফলতা   ستون খুঁটি

بات কথা   اب এখন   تب তখন   جب যখন

وضو کرو اور نماز ادا کرو، نماز جنت کی کنجی ہے، نماز نجات کا راستہ ہے، نماز ایمان کی علامت ہے.

آج جاؤ، کل آؤ- بتاؤ یہ کس کا قلم ہے؟ دوست کی نصیحت سنو، جس کا دل صاف ہے اس کی دوستی قبول کرو- یہ کہانی سناؤ، یہ تو بہت عجیب کہانی ہے!

دن رات اللہ تعالی کا ذکر کرو، ذکر دل کی غذا ہے، قرآن کی تلاوت کرو، قرآن کی تلاوت روح کی غذا ہے. تلاوت کی لذت عجیب لذت ہے. زکوۃ ادا کرو، زکوۃ بہت برکت والی عبادت ہے.

رمضان کا مہینہ رحمت کا مہینہ ہے، مغفرت کا مہینہ ہے، نجات کا مہینہ ہے. روزہ بہت فضیلت والی عبادت ہے، روزہ دار، روزہ دار کی عزت کرو، روزہ دار اللہ کا محبوب بندہ ہے.

یہ ذی الحج کا مہینہ ہے، ذی الحج حج کا مہینہ ہے. آج عرفات کا دن ہے، عرفات کا دن برکت کا اور مغفرت کا دن ہے.

نماز کا عربی لفظ صلوۃ ہے. روزہ، اس کا عربی لفظ کیا ہے؟ اس کا عربی لفظ صوم اور صیام ہے، عربی لفظ زیادہ زیادہ استعمال کرو، نماز اور روزہ نہ کہو، بلکہ صلوۃ اور صیام کہو.

---

بلکہ বরং

# الباب الثانى

## حروف اللغة الأردية الخاصة

## উর্দূভাষার নিজস্ব হরফসমূহ

# الدرس الأول

ے এর নাম ইয়ায়ে মাজহূল (উচ্চারণ, বাংলা একারের টান)

س + ے = سے সে (দ্বিতীয় একার দ্বারা প্রথম একারের টান বোঝানো হয়েছে।) অর্থ– থেকে, দ্বারা, কারণে।

بندہ (اس کی جمع ہے بندے)

کمرہ (اس کی جمع ہے کمرے)

زمانہ (اس کی جمع ہے زمانے) (ن + ے = نے)

ا + ے + ک = ایک. ن + ے + ک = نیک.

☆☆☆

اللہ ایک ہے، اللہ بہت مہربان ہے، دل سے اللہ کا شکر ادا کرو. نیک کام کرو، برا کام نہ کرو، نیک کار بنو، بدکار نہ بنو، مومن نیک کار ہے اور کافر بدکار ہے.

یہ کتاب اُس کتاب سے زیادہ مفید ہے، دل سے دعا کرو، زبان سے ذکر کرو اور دل سے فکر کرو. موت سے غافل نہ رہو، دل سے غفلت دور کرو، جس کا دل غافل ہے وہ اللہ سے دور ہے، مغرب سے عشا تک مطالعہ کرو.

---

تک পর্যন্ত ایک (এ-ক, টানসহ) نیک (নেক, টানসহ)

ب + ے = بے.

بے قرار، اس کا دل بہت بے قرار ہے.

بے ادب نہ بنو، بے ادبی نہ کرو، بے ادب خدا کی رحمت سے محروم ہے.

بے شک، بے شک قرآن اللہ کا کلام ہے.

حیا ایمان کا جز ہے، ایمان کا عظیم شعبہ ہے، حیا ایمان کی علامت ہے، مومن با حیا ہے اور کافر بے حیا ہے. بے حیا اور بے شرم نہ بنو.

تواضع - تکبر- متواضع - متکبر- تکبر نہ کرو، تواضع اختیار کرو-

تکبر خدا کی رحمت سے محرومی کا سبب ہے، تکبر سے دور رہو. جو متکبر ہے اس سے دور رہو.

علم حاصل کرو، علم ایک نور ہے اور روشنی ہے، علم کا نور حاصل کرو، علم کی روشنی حاصل کرو، جس کا دل علم کی روشنی سے روشن ہے وہ کامیاب انسان ہے.

دے دو - لے لو - لے جاؤ - لے آؤ.

یہ کتاب دے دو اور وہ کتاب لے لو. یہ قلم لے جاؤ اور وہ قلم لے آؤ.

جلدی جاؤ، جلدی آؤ، دیر نہ کرو، اب دیر کس بات کی ہے؟ تلوار لو اور جہاد کی نیت سے جلدی جلدی نکلو.

---

جو যে بے قرار অস্থির کس بات کی কোন্ কথার? কিসের?
بے شک নিঃসন্দেহে

## ں (نونِ غنہ)

ں এর নোকতা ফেলে দাও نون غنہ বা চন্দ্রবিন্দু হয়ে যাবে। পৃথিবীর সবচে' মধুর শব্দটি হলো ماں (বাংলায় শুধু ما (মা), উর্দূতে ماں (মাঁ)

کہاں (কোথায়?) (أين ؟) উচ্চারণ, ক্যহাঁ

یہاں (ی + ہ = یہ + اں = یہاں) উচ্চারণ, য়েহাঁ, এখানে – هنا

وہاں (و+ ہ = وہ + اں = وہاں) ওখানে – هناك

میرا (م + ے = مے + را = میرا আমার

تیرا (ت + ے = تے + را = تیرا তোমার, তোর

| | | | |
|---|---|---|---|
| ہم | আমরা | ہمارا | আমাদের |
| تم | তোমরা, তুমি | تمہارا | তোমাদের, তোমার |

میرا - میرے - میری আমার

ہمارا - ہمارے - ہماری আমাদের

تیرا - تیرے - تیری তোমার, তোর

تمہارا- تمہارے- تمہاری তোমাদের, তোমার

میرا قلم، میری کتاب، یہ میرا قلم ہے اور وہ تمہارا قلم، میرا قلم یہاں

ہے اور تمہارا قلم وہاں. وہ میری کتاب ہے اور یہ تمہاری کتاب.
میری کتاب وہاں ہے اور تمہاری کتاب یہاں. میرا قلم کہاں ہے؟
تمہارا قلم یہاں ہے. تمہاری کتاب کہاں ہے؟ میری کتاب وہاں ہے

میں (م + ے + ں = میں)

(এই শব্দটির উচ্চারণ দুই রকম, প্রথমত ম্যায়ঁ, অর্থ: আমি। দ্বিতীয়ত মেঁ, অর্থ, মধ্যে)

دل میں- کتاب میں- علم میں- زمین میں- آسمان میں- مسجد
میں- ذکر میں- نماز میں-
دل میں رحم ہے، دل میں ایمان ہے، اس کتاب میں علم کی روشنی ہے،
زکوۃ میں برکت ہے، نماز میں دل کی راحت ہے، علم میں نور ہے،
ذکر میں لذت ہے، مسجد میں خیر اور بازار میں فتنہ ہے، مسجد میں جاؤ،
بے ضرورت بازار میں مت جاؤ.

ہیں (ہے + ں = ہیں) উচ্চারণ, হ্যাঁয়, (ہے এর বহুবচন)

راشد نیک کار ہے، فاطمہ نیک کار ہے، وہ نیک کار ہے، وہ سب
نیک کار ہیں، تو نیک ہے، تم نیک کار ہو، آپ نیک ہیں، آپ

---

وہ ہے সে আছে وہ ہیں তারা আছে میں ہوں আমি আছি
تم ہو তুমি/তোমরা আছ آپ ہیں আপনি/আপনারা আছেন
ہے، ہیں، ہو، ہوں এগুলোর বিপরীতে আরবীতে ও বাংলায় কোন শব্দ নেই

نیک کار ہیں. میں خطا کار ہوں، ہم خطا کار ہیں،

ماں: تم میری جنت ہو، ماں اولاد کی جنت ہے، ماں کی راحت اولاد
کی راحت میں ہے، دل سے ماں کی خدمت کرو، ماں کی فرماں برداری
کرو، جو ماں کا فرماں بردار ہے وہ بہت ہی قسمت والا ہے، جو ماں کا
فرماں بردار ہے وہ بہت خوش قسمت ہے اور جو ماں کا
نافرمان ہے وہ بہت ہی بدقسمت ہے.

تم کہاں ہو؟ میں یہاں ہوں. (أين أنت/أنتِ؟ أنا هنا)
تم کہاں ہو؟ ہم یہاں ہیں. (أين أنتم/أنتن؟ نحن هنا)

کیا راشد/فاطمہ خوش ہے؟ ہاں، وہ خوش ہے، کیا وہ سب خوش ہیں؟
ہاں، وہ سب خوش ہیں، کیا تو خوش ہے؟ ہاں، میں خوش ہوں،
کیا تم خوش ہو؟ ہاں، میں خوش ہوں. کیا تم سب خوش ہو؟ ہاں،
ہم سب خوش ہیں.
میں تم سے خوش ہوں، ہم تم سے خوش ہیں، جس دل میں ایمان ہے
اس دل میں خوشی ہے.

---

আরবীতে اولاد হচ্ছে ولد এর বহুচন, তবে উর্দূতে একবচনরূপে ব্যবহৃত হয়
جو যে خوش قسمت ভাগ্যবান بدقسمت দুর্ভাগা
کیا এটি ما এর সমার্থক, যেমন- یہ کیا ہے
এখানে এটি هل এর সমার্থক, যেমন- کیا تم خوش ہو؟ ہاں، میں خوش ہوں،

تو خوش ہے، تم خوش ہو (أنت مسرور/أنتِ مسرورة)

تم خوش ہو تم سب خوش ہو (أنتم مسرورون/أنتن مسرورات).

آپ خوش ہیں (أنت مسرور/أنتِ مسرورة) آپ خوش ہیں،

آپ سب خوش ہیں (أنتم مسرورون/أنتن مسرورات)

سب کی خوشی میں میری خوشی ہے. اولاد کی خوشی میں ہی ماں کی خوشی ہے. والدین کی رضامندی میں اللہ کی رضامندی ہے.

نہ + ں = نہیں (না) نہیں ہے (নেই, নয়)

نہیں ہیں (নেই, নই) نہیں ہوں (নই)

کیا راشد یہاں ہے؟ ہاں وہ یہاں ہے/نہیں وہ یہاں نہیں ہے.

میں طاقت ور ہوں، کم زور نہیں ہوں، ہم طاقت ور ہیں، کم زور نہیں ہیں، یہ شخص غریب ہے، دولت مند نہیں ہے. یہ سب غریب ہیں، دولت مند نہیں ہیں. تم غریب ہو، کم زور ہو، طاقت ور نہیں ہو. آپ دولت مند ہیں طاقت ور ہیں، کم زور نہیں ہیں.

جس دل میں ایمان ہے وہ دل زندہ ہے اور جس دل میں ایمان نہیں ہے وہ دل مردہ ہے، مومن کا دل زندہ ہے اور کافر کا دل مردہ.

تیرا نام کیا ہے؟ میرا نام خالد/فاطمہ ہے.

تمہارا نام کیا ہے؟ میرا نام خالد/فاطمہ ہے.

کیا تیرا/تمہارا نام راشد ہے؟ نہیں، میرا نام راشد نہیں، میرا نام خالد ہے.

کیا تیرا/تمہارا نام عائشہ ہے؟ نہیں، میرا نام عائشہ نہیں، فاطمہ ہے.

تمہارے نام کیا ہیں؟ ہمارے نام خالد اور راشد ہیں.

تمہارے نام کیا ہیں؟ ہمارے نام زینب اور سلمی ہیں.

میرا مدرسہ- ہمارا مدرسہ- تیرا مدرسہ- تمہارا مدرسہ (مدرستكِ)

تمہارا مدرسہ (مدرستكم / مدرستكن)

میرا کمرہ - میرے کمرے - ہمارا کمرہ - ہمارے کمرے -

(غرفتی) (غرفاتی) (غرفتنا) (غرفاتنا)

تمہارا کمرہ - تمہارے کمرے - تمہارا کمرہ - تمہارے کمرے.

(غرفتكِ) (غرفاتكِ) (غرفتكم/كن) (غرفاتكم/كن)

# الدرس الثانی

## প – (پ)

ب এর নীচে আরো দুটি নোকতা যোগ কর 'প' হবে–

پَ – پِ – پُ . پا – پی – پے – پُو – پَو .

پ+ ر = پر উপর।

(পার ও পর- এ দুইয়ের মাঝখানে একটু 'তেরছা' করে প্যর)

اِس پر/اُس پر (علیه/علیها) اِن پر/اُن (علیهما/علیهم/علیهن)

اس پر/ ان پر خدا کی رحمت ہو .

پردہ – বাংলায় পরদা, উর্দূ উচ্চারণে 'প্যরদা'।

پیدا – বাংলায় পয়দা, উর্দূ উচ্চারণে 'প্যয়দা'।

اوپر – বাংলায় উপর, উর্দূ উচ্চারণে 'উপ্যর'।

پرندہ – پری – پریشان – پریشانی – پسند – پسندیدہ – پان – پانی – روپ – پاک – ناپاک – پسینہ – پودا – پوشیدہ .

پیار میں بہت طاقت ہے، تم پیار سے سب کا دل جیت لو. مال دار پر حج فرض ہے، جو مال دار نہیں ہے اس پر حج فرض نہیں ہے، کس کا دل

---

ہو (হো) হোক, যেন হয়। پسینہ ঘাম, پودا চারা پوشیدہ লুকায়িত, সুপ্ত।

پاک ہے اور کس کا دل ناپاک ہے؟ مومن کا دل پاک ہے اور کافر کا دل ناپاک ہے.

یہ تالاب ہے، یہ بہت پرانا تالاب، اس تالاب کا پانی پاک اور صاف ہے، اس پاک صاف پانی سے وضو کرو. خالد! شاید تم پریشان ہو، بتاؤ نا کیا پریشانی ہے! تمہاری پریشانی سے میں بہت پریشان ہوں.

میں پریشان ہوں، ہم پریشان ہیں، تو پریشان ہے، تم پریشان ہو، تم سب پریشان ہو. خالد پریشان ہے، خالد اور راشد سخت پریشان ہیں، فاطمہ پریشان ہے، فاطمہ اور عائشہ پریشان ہیں، میں بالکل پریشان نہیں ہوں، ہم بالکل پریشان نہیں ہیں.

خون پسینہ- خون پسینہ ایک کرو اور دن رات محنت کرو، محنت مزدوری سے حلال روزی کماؤ. دین کے لئے محنت کرو اور جان قربان کرو.

پسند، بولو نا، تمہاری پسند کیا ہے! پسندیدہ، پسندیدہ پوشاک/ لباس، یہ میرا پسندیدہ پوشاک ہے، یہ میری پسندیدہ کتاب ہے.

کیا پردہ شریعت کا حکم ہے؟ ہاں، پردہ شریعت کا حکم ہے، پردہ کس پر فرض ہے؟ پردہ ہر بالغ مرد اور عورت پر فرض ہے، جہاں پردہ نہیں ہے وہاں شرم و حیا نہیں ہے، پردہ کرو اور پردہ کراؤ.

---

شاید সম্ভবত, মনে হয়, بتاؤ نا বলো না! کے لئے (কে লিয়ে)-এর জন্য

## ٹ - (ট)

ت এর নোকতা সরাও, ছোট্ট একটি ط বসাও, ٹ (ট) হবে-

ٹَ - ٹِ - ٹُ ، ٹا - ٹی - ٹے - ٹو - ٹو .

ٹوپی - روٹی - مٹی - ٹماٹر - اخروٹ - موٹر- بناوٹ ، ہٹو ، ہٹ جاؤ .

یہ کس کی ٹوپی ہے؟ یہ راشد کی ٹوپی ہے، راشد کی ٹوپی بہت خوب صورت ہے. وہاں سے ایک ٹوپی لو اور پہنو. یہ بہت عمدہ روٹی ہے، یہ روٹی بہت مزے دار ہے. روٹی لاؤ اور پانی لاؤ، یہ ٹماٹر ہے اور وہ اخروٹ ہے، اخروٹ بادام کی طرح ہے، اخروٹ بہت مزے دار ہے، بادام کی طرح مزے دار. یہاں سے ہٹ جاؤ.

مٹی، نرم مٹی، سخت مٹی، یہاں کی مٹی نرم ہے اور وہاں کی مٹی سخت ہے. یہ کیلا ہے اور وہ سیب ہے، کیلا بہت مزے دار ہے. کیلا اور سیب بہت مزے دار ہیں. (مزہ، اس کا عربی ہے لذة؛ مزے دار، اس کا عربی ہے لذیذ؛ اردو میں لذت اور عربی میں لذة)

---

ٹماٹر টমেটো بناوٹ বানাওট, কৃত্রিম طرح মত اس طرح এভাবে پہنو পরো

ٹو ( টো এবং টূ) বাংলায় টুপি, উর্দূতে টোপী; বাংলায় রুটি, উর্দূতে রোটী।

## (চ) - چ

ج এর পেটে আরো দু'টি নোকতা দাও, چ (চ) হবে–

چَ - چِ - چُ، چا - چی - چے - چو- چو.

چادر - چچا - چچی - سچ - سچا - سچائی - چاند- چاندنی -

چہرہ - بچہ - بچپن (بچپن کا زمانہ) چراغ - چال چلن - چیز.

یہ بہت عمدہ اور قیمتی چادر ہے، یہ چادر لے لو، ہمیشہ سچ بولو، راشد ایک سچا انسان ہے، سچا انسان کام یاب ہے، سچا انسان سب کا پیارا ہے، سچائی میں کام یابی ہے.

کراچی پاکستان کا مشہور شہر ہے، کراچی سے مکہ زیادہ دور نہیں ہے،

آج چاندنی رات ہے، چاندنی رات بہت ہی حسین رات ہے، آسمان میں چاند ہے، بادل نہیں ہے، آسمان بالکل صاف ہے، صاف آسمان میں چاند کتنا ہی خوب صورت ہے!

---

بچپن শৈশব। کتنا ہی কত না! کتنا কত? কত! (للاستفهام وللتعجب)

ہمیشہ (ہ + م + ے + ش + ہ) সর্বদা, সবসময় (দ্বিতীয় ہ টি উচ্চারণে আসে না।)

سچائی (س + چ + چ + ا + ء + ی) (ء এর উচ্চারণ ی এর মত, 'স্যাচ্চায়ী'।)

سچ সত্য, سچا সত্যবাদী سچائی সত্যবাদিতা, সত্যতা।

چو ( চো এবং চূ এবং চৌ) چوٹ، چونا، چوکیدار

خالد میرا چچا ہے اور زینب میری چچی ، میرا چچا ایک بہادر سپاہی ہے ،
میری چچی ایک شریف عورت ہے ، یہ بچہ تو بہت چپ چاپ ہے !
یہاں سے چپ چاپ چلے جاؤ . بچپن ، بچپن کا زمانہ ، بچپن کا
زمانہ بہت ہی حسین اور پیارا زمانہ ہے . یہ کیا چیز ہے؟ یہ ایک قیمتی
چیز ہے . دل میں کس چیز کی تمنا ہے؟ (چیز مؤنث لفظ ہے)

ড –(ڈ)

د এর উপর ছোট্ট একটি ط বসাও, ڈ (ড) হবে–

ڈَ - ڈِ - ڈُ ، ڈا - ڈی - ڈے - ڈو (ডো) ڈو (ডূ)

উচ্চারণ, ডোল (কুয়া থেকে পানি তোলার বালতি) ڈول

ڈر - ڈرپوک - نڈر - بنڈل - ڈبّہ .

اللہ سے ڈرو ، اور کسی سے نہ ڈرو ، مومن بہادر اور نڈر ہے ، کافر
بزدل اور ڈرپوک ہے ، یہ کس چیز کا بنڈل ہے؟ یہ کاغذ کا بنڈل ہے .
وہ شہد کا ڈبہ ہے ، اس میں شہد ہے ، شہد بہت مفید غذا ہے ، شہد میں
شفا ہے ، شہد کا عربی لفظ ہے عسل ، قرآن میں شہد کا ذکر ہے .
کیا اس ڈول میں پانی ہے؟ ذرا مہربانی کرو اور وضو کا پانی دو .

---

اللہ سے আল্লাহকে کسی سے (কারো থেকে) এখানে اور মানে অন্য, এবং کسی سے মানে কাউকে اور کسی سے অন্য কাউকে بزدل ভীরু ڈرپوک ভীতু شہد মধু।

## ڑ - (ড়)

ر এর উপরে ছোট্ট একটি ط বসাও, ڑ (ড়) হয়ে যাবে।

ڑَ - ڑِ - ڑُ ، ڑا - ڑی - ڑے - ڑو (ড়োা) ڑو (ড়ু)

بڑا (বড়) (উচ্চারণ, আলুর বড়া এবং বাড়া ভাত, এর মাঝখানে ب কে একটু তেরছা করে ڑ কে একটু টেনে 'ব্যড়াা')

لڑکا - لڑکی - چڑیا - موڑ - پڑوسی (اس کا مؤنث ہے پڑوسن)

پڑوسی (বাংলায় পড়শী, উর্দূতে 'প্যড়োাসী' ওকারের টানসহ)

اللہ سب سے بڑا ہے، اللہ سے بڑا کوئی نہیں ہے، اللہ کی بڑائی مان لو اور اللہ کی بڑائی بیان کرو. یہ لڑکا بڑا نیک ہے، یہ لڑکا میرا دوست ہے. یہ لڑکی بڑی نیک ہے، یہ لڑکی میری بہن ہے، اس لڑکی کا نام زینب ہے. بلبل بہت خوب صورت چڑیا/ پرندہ ہے، اس شخص کا دل بہت بڑا ہے، جس کا دل بڑا ہے وہ سب کا پیارا ہے.

ہم پر پڑوسی کا بڑا حق ہے، راشد میرا پڑوسی ہے، وہ بہت نیک پڑوسی ہے، ہمیشہ پڑوسی کا حق ادا کرو، ہمیشہ پڑوسی کی خبر لو، کیا تمہارا پڑوسی بیمار ہے؟ بیماری میں پڑوسی کی تیمار داری کرو.

---

کوئی (ک+ و+ ء+ ی) হামযার উচ্চারণ হবে ی এর অনুরূপ, واو কে ওকারের মত টানতে হবে মুখটা একটু গোল করে 'কোাঈ'; অর্থ, 'কেউ' ہم আমরা ہم پر আমাদের উপর تم তোমরা, তুমি تم پر তোমার/তোমাদের উপর

تم کب سے بیمار ہو؟ تمہاری بیماری کیا ہے؟ تمہارا تیمار دار کون ہے؟
میں تین دن سے بیمار ہوں اور میرا کوئی تیمار دار نہیں ہے. فکر نہ کرو،
آج سے میں تمہارا تیمار دار ہوں.

ہندوستان ہمارا پڑوسی ملک ہے، لیکن ....

## গ - (گ)

ک এর মাথায় একটি দাগ দাও, گ (গ) হয়ে যাবে।

گ - گ - گ ، گا - گی - گے - گو - گو .

پگڑی - گاڑی - گاجر - ایک اور دس گیارہ - گفتگو - لوگ -
گناہ - گشت - گرم - گرمی .

گفتگو (بات چیت (আলোচনা, কথাবার্তা چنگاری স্ফুলিঙ্গ

گناہ نہ کرو، گناہ سے توبہ کرو اور جہنم کی آگ سے بچو. آگ کی
چنگاری سے دور رہو.

اس بارے میں اس سے/ ان سے/ خالد سے/ اس شخص سے گفتگو کرو.

بے فائدہ گفتگو میں وقت ضائع نہ کرو، وقت کی حفاظت کرو. اگر وہ

---

اس بارے میں এসম্পর্কে اس بار এই বার لیکن কিন্তু (ل+ ے+ ک+ ن)

سچا ہے تو اسے کیا ڈر ہے! محمود تم سے بڑا ہے، مگر تم محمود سے زیادہ عقل مند ہو. جنگل میں منگل ہے.

آگ جلاؤ، آگ روشن کرو، فساد کی آگ مت لگاؤ/ مت جلاؤ،

دشمن سے آزادی کی جنگ لڑو، تمہارے درمیان کیوں جنگ جاری ہے، یہ جنگ بند کرو، جنگ میں صرف تباہی اور بربادی ہے. دین کی محنت میں/ خدمت میں لگ جاؤ. علم کی محنت میں لگ جاؤ/ مشغول ہو جاؤ. زندگی میں کام یابی حاصل کرو، کام یابی کی کوشش میں لگ جاؤ.

---

جنگ যুদ্ধ    جنگ لڑو যুদ্ধ কর    دشمن سے শত্রুর সঙ্গে, শত্রুর বিরুদ্ধে

درمیان মধ্যে    صرف শুধু    تباہی ধ্বংস    کیوں؟ কেন? (কিউঁ)

مگر কিন্তু    اگر যদি    کب কখন    کب سے কখন থেকে

# الدرس الثالث

## বাংলা শক্ত বর্ণের উর্দূ প্রতিবর্ণ

বাংলায় নরম বর্ণ ও শক্তবর্ণ আলাদা রয়েছে। যেমন, (ক-খ) (গ-ঘ) (চ-ছ) (জ-ঝ) (ট-ঠ) (ড-ঢ) (ত-থ) (দ-ধ) (প- ) (ব-ভ)
উর্দূতে শক্তবর্ণ আলাদাভাবে নেই, বরং নরম বর্ণের সঙ্গে দোচ্যশমী হে (ھ) যুক্ত করে শক্ত বর্ণ তৈরী করা হয়। যেমন–

پ - প

پ + ھ = پھ (ফ)

پَھ - پھِ - پُھ، پھا - پھی - پھے - پھو.

پھل - پھول - پھاٹک - پھوپھا - پھوپھی - پھندا - پھر.

معصوم بچہ جنت کا پھول ہے، گلاب بہت خوب صورت پھول ہے، بہت خوش بو دار پھول ہے. پھول میں خوش بو ہے اور نیک عمل میں خوش بو ہے، پھول کی خوش بو آج ہے تو کل نہیں ہے، مگر عمل کی خوش بو حشر تک ہے.

---

خوش بو دار এখানে প্রথম واو টি উচ্চারণে আসে না, উচ্চারণের রূপ– خش بو

پھر অতপর, আবার

یہ پیپل کا درخت ہے اور وہ پھل کا درخت ہے، آم بہت لذیذ/ مزے دار پھل ہے.

میرا پھوپھا بہت ہی نرم دل انسان ہے، میری پھوپھی بہت ہی شریف عورت ہے. یہ بہت برا کام ہے، ایسا کام پھر نہ کرو.

ب - ব

ب + ھ = بھ (ভ)

بَھ - بھِ - بُھ، بھا - بھی - بھے - بھو.

بھائی - بھابی - بھتیجا - بھات - بھوک - بھارت - کبھی - کبھی کبھار - سنبھل (সামলে) سنبھل کر (সামলে)

کبھی یہ بات نہ بھولو کہ ہمارا ایک پیدا کرنے والا ہے اور ہم پر اس کی عبادت فرض ہے. بھائی پر بھائی کا بہت بڑا حق ہے. یہ میرا بھتیجا ہے، میرا بیٹا اور میرا بھتیجا میرا ہی خون ہے. دوست دشمن سب کا بھلا کرو، سب کی بھلائی چاہو، ذرا سنبھل کر چلو، تا کہ دوبارہ یہ غلطی نہ ہو. ذرا خبر لو کہ تمہارا کوئی پڑوسی بھوکا تو نہیں ہے؟ بھوک اور غربت پر صبر کرو اور صرف خدا سے مانگو.

---

کہ যে, تا کہ যেন (ہ উচ্চারণে আসেনা, উচ্চারণ এই, 'কে'

کبھی (ابدا) কখনো کبھی کبھار (احیانا) কখনো কখনো

ت - ত

ت + ھ = تھ - থ

تَھ - تھِ - تُھ ، تھا - تھی - تھے - تھو (থো) تھو (থু)

تھال - تھانہ - تھن - تھوڑا - پتھر - تھکن - تھکاوٹ -

تھا/تھی/تھے (ছিল)

☆☆☆

کافر کا دل پتھر ہے ، بلکہ اس کا دل تو پتھر سے بھی زیادہ سخت ہے .

ایک زمانہ تھا ، ہم غالب تھے اور دشمن مغلوب ، اب ہم مغلوب ہیں اور وہ غالب ، اس کا سبب کیا ہے؟ سبب ہے ہماری غفلت اور بزدلی ؛ سبب ہے ہماری ایمان کی کم زوری .

نیت اگر سچی ہے تو تھوڑا عمل بھی بہت ہے - یہ عمل تو تھوڑا ہے ، لیکن ثواب اس کا بہت زیادہ ہے .

اس وقت میں تو بیمار تھا ، کیا تم بھی بیمار تھے؟

تھانہ بھون ہندوستان کا ایک علاقہ ہے ، وہاں حضرت حکیم الامت مولانا اشرف علی تھانوی رحمۃ اللہ علیہ کا قیام تھا . اب وہاں ان کا مزار ہے .

---

تھن ওলান تھکن ক্লান্তি تھکاوٹ ক্লান্তি (أیضا) بھی ও انجام পরিণতি

